করেছেন তারজন্য আমার আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। স্যার, সভা চলাকালীন মাঝে মাঝেই আমাদের মনে হত স্পিকার মহাশয় বোধহয় বিরোধীদের দিকেই বেশি দেখছেন আবার পরক্ষণেই ভেবেছি, আপনি সবচেয়ে বেশি নিরপেক্ষ সেইজন্য আমাদের এই কথা মনে হচ্ছে। সরকারপক্ষের যখন মনে হবে যে বিরোধীপক্ষের দিকেই স্পিকার রয়েছেন তখনই বুঝতে হবে সেই স্পিকার নিরপেক্ষতার হাউস চালাচ্ছেন। স্যার, অনেক সময়ই আমরা বলেছি স্পিকার সাহেব বিরোধীদের কথাই সব শুনছেন, আমাদের বলতেই দেন না, কিন্তু পরে বুঝেছি স্পিকার মহাশয় সবচেয়ে নিরপেক্ষ তাই আমাদের একথা মনে হচ্ছে আমি ইংল্যান্ডের একটি প্রসিডিংস পড়েছিলাম সেখানেও ঠিক এই রকমের একটি ঘটনা ঘটেছিল, সেখানে সরকারপক্ষের মনে হয়েছিল স্পিকার বিরোধীপক্ষকেই বেশি দেখছেন। স্যার, আপনি জানেন ও দেশের স্পিকার একবার ইলেকটেড হলে ইলেকটেড ফর এভার। এখানে ডাঃ জয়নাল আবেদিন সাহেব যেভাবে বলেছেন আমিও সেইভাবেই বলছি, আপনারা যেভাবে হাউস পরিচালনা করেছেন তাতে এই দীর্ঘতম অধিবেশন বেশি সময় পর্যন্ত থাকলে ও আমরা ক্লান্তি বোধ করিনি, হাউস আমাদের কাছে বোরিং লাগেনি। সেইজন্য স্যার, আমি আমার দলের তরফ থেকে আবার আপনাকে, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়কে এবং সভাপতি মহাশয়দের ধন্যবাদ ও অভিনন্দন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অজয়কুমার দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যবৃন্দের কাছে একটি আবেদন রাখছি। আজকে আমাদের হাউস শেষ হয়ে যাচ্ছে। দেশে এখন তীব্র খরা চলেছে। এই পরিস্থিতি মোকাবিলা করার জন্য আমরা এখানে আলোচনা করতে সময় নিয়েছি। যে সমস্ত জায়গা খরা কবলিত হয়েছে আমি আশা করব মাননীয় সদস্যরা সেই সমস্ত জায়গায় গিয়ে কোনও রকম দলীয় মনোভাব না নিয়ে এই খরার মোকাবিলা করবেন। মাননীয় স্পিকার মহাশয় এই তীব্র খরার মধ্যে মেজাজ ভাল রেখে সুষ্ঠুভাবে যে হাউস পরিচালনা করেছেন তার জন্য আপনাকে ধন্যবাদ জ্ঞাপন করছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের দেশের তরফ থেকে এই দীর্ঘ বাজেট সেশন সুশৃঙ্খলভাবে সম্পূর্ণ নিরপেক্ষতার সঙ্গে আপনি হাউস পরিচালনা করেছেন সেইজন্য আপনাকে আন্তরিকভাবে ধন্যবাদ জানাচ্ছি এবং সঙ্গে সঙ্গে মাননীয় উপাধ্যক্ষ মহোদয় এবং প্যানেলে যারা সভাপতি হিসাবে ছিলেন তারা তাদের সমস্ত কাজ সুচারুরূপে সমাধা করেছেন বলে তাদের সকলকেও ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আমাদের দিকেও নন ওদের দিকেও নন। আপনিই হচ্ছেন এই হাউসের সকলের অধিকার এবং মর্যাদা রক্ষার কর্তা। সেদিক থেকে যে কোনও অবস্থারই উদ্ভব হোক না কেন এই দীর্ঘ বাজেট সেসানের বিভিন্ন দিনে আপনি বাস্তব অবস্থার মোকাবিলা যেভাবে করেছেন তাতে কোনও পক্ষেরই কোনও নালিশ থাকার বিন্দুমাত্র অবকাশ ঘটেনি। সরকার পক্ষের এম এল এ-দের মুখ থেকে এটা শুনলে যতটা মানাবে তার চেয়ে বিরোধী দলের নেতারা আজকে যেকথাগুলি বললেন সেগুলি অনেক বেশি মূল্যবান এবং তাদের বক্তব্যের মধ্য দিয়ে এটা ফুটে উঠেছে যেভাবে আপনি এই দীর্ঘ বাজেট অধিবেশন পরিচালনা করলেন তাতে প্রতিটি সদস্যেরই

সকল অধিকার রক্ষিত হয়েছে এবং হাউসের মর্যাদা রক্ষিত হয়েছে বলে সকলেই আপনাকে অকুণ্ঠ চিত্তে ধন্যবাদ জানাচ্ছেন। আপনাকে ধন্যবাদ দিয়ে আমাদের এবারকার মতো অধিবেশন সমাপ্ত হচ্ছে এবং আমরা যে অভিজ্ঞতা নিয়ে যাচ্ছি সেই অভিজ্ঞতা আগামীদিনে আমাদের আরও সাহায্য করবে সভার কাজ পরিচালনা করার ক্ষেত্রে।

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উপাধ্যক্ষ মহাশয় এবং সভাপতির কাজ যারা করেছেন আমি তাদের সকলকে ধন্যবাদ দিচ্ছি এবং যারা এই বিধানসভা পরিচালনা করতে পিছন থেকে সাহায্য করেছেন তাদের সকলকেও ধন্যবাদ জানাচ্ছি। তবে এই বিধানসভায় আমরা একটি শব্দ থেকে বঞ্চিত হয়েছি অধ্যক্ষ মহাশয়ের কাছ থেকে একটি বিশেষ শব্দ বিকৃতরূপে শুনতে অভ্যস্ত ছিলাম, সেটা থেকে আমরা বঞ্চিত হয়েছি। অধ্যক্ষ মহাশয় আমাদের বঞ্চিত করেছেন। যাইহোক এই বঞ্চনা সুখকর এবং সেদিক থেকে তাকে আবার ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য এখানেই শেষ করলাম।

**শ্রী গৌরাঙ্গ সামন্ত ঃ** অধ্যক্ষ মহাশয়, উপাধ্যক্ষ মহাশয়, সভাপতি মহাশয় আপনারা সকলেই যেভাবে ধৈর্যসহকারে এবং দক্ষতার সঙ্গে হাউস চালালেন তার জন্য আমরা সকলেই আপনাদের ধন্যবাদ জানাচ্ছি এবং এর জন্য আমরা কৃতজ্ঞতা জ্ঞাপন করছি।

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্যগণ, আমি আমার পক্ষ থেকে উপাধ্যক্ষের পক্ষ থেকে এবং আমাদের যার প্যানেল অব চেয়ারম্যান আছে, তাদের পক্ষ থেকে আপনারা যে সুধীভাষণ আপনাদের পক্ষ থেকে দিলেন তার জন্য আমার আন্তরিক কৃতজ্ঞতা জানাচ্ছি। আমার পক্ষে এই বিধানসভার কাজ পরিচালনা করা মোটেই সম্ভব হত না, যদি বিধানসভার বিভিন্ন পক্ষের সমস্ত দলের নেতারা এবং সদস্যারা সকলে মিলিতভাবে আমার সঙ্গে আন্তরিক সহযোগিতা না দিতেন। সময় সময় এমন অবস্থা হয়েছে—নিশ্চয় এখানে উত্তাপ সৃষ্টি হয়েছে, পরস্পরের প্রতি কটুক্তি হয়েছে। হয়ত কোনও পক্ষের হস্তক্ষেপের ফলে কিম্বা প্রতিপক্ষের হস্তক্ষেপের ফলে কিম্বা সভার অধ্যক্ষের হস্তক্ষেপের ফলে সকল সদস্যই এটা বুঝেছেন—কোনও জায়গায় বিচ্যুতি হয়েছে, এই বাধাটা এসেছে বলে আবার সংযত হয়ে হাউস চালাতে পেরেছি, আপনারা হয়ত সেদিকটায় লক্ষ্য করেন নি বলে আজকের এই সুধী ভাষণের মধ্যে সেদিকে আপনাদের দৃষ্টি আকর্ষণ করে আবার সবলকে ধন্যবাদ জানিয়ে এই দীর্ঘ সভার অধিবেশনের অন্তিম ঘোষণা করছি। সভা অনির্দিষ্টকালের জন্য মুলতুবি রইল।

## Adjournment

The House was then adjourned sine die at 6-50 p.m.

Note : The House was subsequently prorouged with effect from 10.5.80

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
# (Official Report)

Vol : 72 No-V (Seventy second Session) (February to May, 1980)

(The 16th, 17th, 18th, 21st, 22nd, 23rd, 24th, 28th, 29th, 30th April, 5th & 6th May, 1980)

**Bill**

**Discussion on the Hooghly River Bridge (Amendment) Bill, 1980**



**Discussion on the Technicians Studio private Limited Bill, 1980**



**Discussion on the Indian Electricity (West Bengal Amendment) Bill, 1980**

**Discussion on the Calcutta Municipal Corporation Bill, 1979**



**Discussion on the West Bengal Labour Welfare Fund (Amendment) Bill,**

**Question**

---